হ্যাঁ মাসীমা,—মা তো আসবে বলেছে, হয়ত আজকে দুপুরেই আসবে। দেখুন তো, রেণুকা আমাদের বাড়ী যায় না কেন? আমি বুঝি শুধু শুধু আসব। ওঃ,—হাতের এই আঁচড়টা? কে আবার, বাদল দিয়েছে। ওর সঙ্গে কাল যুদ্ধ করলুম কিনা,—হা হা। বলে, মেয়েদের গায়ে জোর নেই। পাজীটাকে খুব ধরে কিলিয়ে দিয়েছি। খাব? কী লোভের কথা! কিন্তু মাসীমা,—পেটে কি আর জায়গা আছে নাকি।

অরুণাংশুর আর পড়া হইল না। ঘরের মধ্যে সে প্রায় টলমল করিতে লাগিল। কী যে মেয়েটা কথা বলিতে পারে,—সারাক্ষণ ওর হাসি। ওর গলাটা মিষ্টি। ওর নাম বুঝি সুজাতা? অর্থ কি তার?

এক সময় রেণুকা ঘরে ঢুকিয়া কহিল, ওরে বাবা, দরজার কাছে অমনি চুপ করে দাঁড়িয়ে থাকতে হয় বুঝি? আর একটু হলে ধাক্কা খেতাম যে।

অরুণাংশু কহিয়া উঠিল, হ্যাঁ, তোকে বলেছে, দরজার কাছে দাঁড়িয়ে ছিলুম।

ছিলে না?

হ্যাঁ, দাঁড়িয়েছিলুম না আরো কিছু। মাপ নিচ্ছিলাম, দরজাটার,—একটা পরদা না হ'লে ভদ্রলোকের চলে বুঝি?

ওঃ। কতটা বড় চাই,—ক'গজ?

কয় গজ? মাটী করিয়াছে। হাতের আশে পাশে টেপ থাকা দূরের কথা, দ'রজা মাপা যায় এমন একটা পেন্সিলও ছিল না। তাইতো,—বড় মুস্কিলে পড়িয়াছে তো সে এইবার।

কহিল, পাঁচ গজ।

পাঁচগজ? বলো কি তুমি, একটা পরদা বুঝি পাঁচ গজ হয় কখনো?

দুটো হ'তে পারে না বুঝি? চুপ করতো, গিন্নীপনা করতে হবে না সবটাতে। কত যেন বোঝেন তিনি!

অকস্মাৎ রেণুকা কহিল, সুজাতাদিকে বিয়ে করনা দাদা তুমি!

অরুণাংশু প্রথমটা সত্যসত্যই একেবারে চম্‌কাইয়া উঠিল। কিন্তু সেটা শুধু মাত্র একটুক্ষণের জন্য। তার পরই ও চেয়ার হইতে উঠিয়া রেণুকার দিকে তাড়া করিয়াছে,—তবে রে লক্ষ্মীছাড়ী, দেখাচ্ছি তোকে।

রেণুকা হয়ত আগের জন্মে হরিণী ছিল। কোন্‌খান দিয়া কখন্ যে ও অন্তর্দ্ধান করিল, তা প্রায় টেরও পাওয়া গেল না।

অন্যদিন হইলে এরপর অরুণাংশু উপদেশ ও চিত্তশুদ্ধির জন্য 'মানবের শত্রু নারী'র পাতা উল্টাইত! আজ কিন্তু তাতে ওর রুচি হইল না। নিঃশব্দে বারান্দায় আসিয়া সমুখের রাস্তার দিকে চাহিয়া রহিল। সব কিছু যেন কেমন হইয়া গেছে। গাটা ওর বারবার কাঁটা দিয়া ওঠে, স্বপ্নের মধ্যে যেমন একটা অবাস্তবতার মোহ থাকে, আজ ওর প্রত্যেকটী জাগার ক্ষণ তেমনতর মনে হইতে লাগিল। কে জানে কী যে মাতলামী ওর ঘাড়ে চাপিয়াছে! কতরকম যে মেয়েদের নাম হয়! ঐ মেয়েটার নাম সুজাতা,—তাই না?

রাস্তা দিয়া একটা লোক টবের গাছ বেচিতে লইয়া যাইতেছে। অরুণাংশুর কোন্ খেয়াল হইল, কে জানে। দুইটা পাম্ কিনিয়া ও ঘরের কোণার রোগা তে-পায়াটিতে রাখিয়া দিল। চমৎকার সবুজ

পাতা তো! আঃ, কাঁটার সাথে আবার একটা খোঁচা লাগিল। ওদের সাথে অতটা ঘনিষ্ঠতা ভাল নয়, সেটা ভুলিলে আর চলে কি করিয়া!

আরেঃ, তার চুলে যে প্রায় জটা বাঁধিয়াছে। আশ্চর্য্য, এতদিন তো চোখে পড়ে নাই! আর চুল আঁচড়াইলেই বা ক্ষতি কি? এলোমেলো চুল থাকিলে বুঝি কম জ্বালাতন! স্বামী প্রস্তরানন্দের বইয়ে চুলের উপর ঔদাসীন্য দেখাইবার উপদেশ আছে। কিন্তু এ কি আর শুধুমাত্র বাবুগিরির জন্য সে আঁচড়াইতে চায়! অসুবিধা হয় না বুঝি? আর চুলগুলি এই রকম জঞ্জালের মত থাকিলে মানুষকে অদ্ভুত দেখায়ই তো! দূর, আয়নাতে কী বিশ্রী ছবি পড়িয়াছে, চুল এবার হইতে আঁচড়াইতে হইবে!

দুপুরবেলায় সুপ্রিয়াদেবী আসিলেন,—আর তার সাথে যে সুজাতা আসিবে তাতো জানাই ছিল। মাদের ও মেয়েদের এম্‌নি গল্প সুরু হইল যে অরুণাংশুর আর সুস্থিরতা রহিল না। কোন্ জায়গার প্রতিমা ভাল হইয়াছে,—রংতা বিলাতী, পূজায় কি সব নতুন রেকর্ড বাহির হইয়াছে, মাছ মোটেই ভাল পাওয়া যাইতেছে না, সেদিন কাঁচা কাঁচা ক'টা কমলা লেবু আনিয়াছিল, আর ফুলকপি,—এমনই সব হরেক রকমের কথাবার্ত্তা।

সুজাতা রেণুকে টানিয়া আনিয়া বারান্দার একটা কোণায় গল্প করিতে বসিয়াছে। মা'র কাছে থাকিলে ইচ্ছা মত হাসা যায় না। গান করনা একটা রেণু! হ'লোই বা দুপুর,—তার জন্য গান গাইলেই বুঝি দোষ হবে। ঈস্, দেমাকে মেয়ের মাটিতে আর পা পড়ে না। হ্যাঁ, পা পড়ছে না ছাই,—পায়ে স্যাণ্ডেলটা আছে ঠাক্‌রুণ, সে কথা ভুল্‌লে চল্‌বে কেন।

তারপর ওদের বসিয়া আর ভাল লাগে না। এ-ঘর ও-ঘর, ছাদ সিঁড়ি, ওরা ঘুরিয়া ফিরিতে লাগিল।

অরুণাংশুর কেন জানি প্রতিক্ষণই মনে হইতেছে, এই বুঝি বা ওরা আসিয়া তার ঘরে ঢুকিল। ওর তাতে একটু যে সশঙ্ক ভাব তাতে সন্দেহ নাই। কিন্তু শুধু যে একটা উৎকণ্ঠা তা নয়, এমন একটা ভাব ওকে কেতকী ফুলের হঠাৎ-গন্ধের মত দোলা দিতেছে, যাকে স্পষ্ট করিয়া বলিলে বলা যায় আগ্রহ। যখনই ঘরের কাছে কিছু একটা শব্দ হয় তখনই অরুণাংশু চমকিয়া ওঠে। দূর, কেউ ঘরে ঢুকিবে, তাই বুঝি সে মনে করিয়াছিল। পাগল! হ্যাঁ, সে হয়ত ভাবিয়াছিল,—অন্য কিছু একটা ভাবিয়াছিল নিশ্চয়ই। তার বহিয়া গিয়াছে কোন্ মেয়ে আসিয়া ঘরে ঢুকিল কি ঢুকিল না, তা ভাবিতে! ঐ যে কার পায়ের শব্দ শোনা যাইতেছে না? তাড়াতাড়ি অরুণাংশু আড় চোখে চাহিয়া দেখিল। দরজার সাথে বিড়ালটা পরিত্রাণে মাথা ঘষিতেছে! অরুণাংশু একটা বই ছুঁড়িয়া মারিল। বইটা কুড়াইয়া লইতে আসিয়া একবার সন্ত্রস্থ ভাবে বাইরে তাকাইয়াছিল, কিন্তু কাউকে দেখিতে পাইল না।

সুজাতা ও রেণু খিলখিল করিয়া হাসিয়া উঠিয়া কতবার অরুণাংশুর ঘরের কাছ দিয়া গেল। কতবার এ পথ দিয়াই ওরা ফিরিল। কি মুস্কিল হইয়াছে, অরুণাংশুর গায়ে মিথ্যামিথ্যাই হঠাৎ শিহরণ পড়ে কেন? ম্যালেরিয়াই বোধ হয়। কিন্তু ঠিক তেমনও নয়। এ যেন একটা স্বপ্ন দেখার মত,—একটা সব ঘুলাইয়া যাওয়ার অনুভূতি!

এর পরে অরুণাংশু যে কাণ্ড করিয়া বসিল তা সে কোন দিন

কল্পনা করিতেও পারে নাই। টেবিলের উপর 'মানবের শত্রু নারী'টা পড়িয়াছিল। অকস্মাৎ সেদিকে চোখ পড়িতেই ওর মনে সহসা একটা হিংস্র ভাব চাড়া দিয়া উঠিল। গুরু-বধের খবর ইতিহাসে খুব কমই পাওয়া যায়,—ধর্ম্মযুদ্ধে অর্জ্জুনমাত্র সে পাপ একবার করিয়াছিল। কিন্তু অরুণাংশু যেমন সহসা এবং বাহ্যতঃ কোন কারণ না থাকাতেও করিয়া বসিল, তার ইতিহাস বিরল। 'মানবের শত্রু নারীর' শত টুকরা করিয়া ছেঁড়া পাতাগুলি বাতাসে সাদা সাদা পোকার মত উড়িয়া কে যে কোন্ পথে গেল তার সন্ধান রাখা সম্ভবপর নয়।

যা খুসী অরুণাশুর তাই করিবে সে। বেশ, তার ইচ্ছা সে চুল আঁচড়াইয়া পরিপাটী করিবে, তার ইচ্ছা সে ভাল ভাল জামা পরিবে, আর,—হ্যাঁ, যা তার ভাল লাগিবে তাই সে করিবে,—নাই বা মিলিল তা সাধুর উপদেশের সঙ্গে।

আচ্ছন্নের মত অরুণাংশু ঘরের এধার হইতে ও-ধার পর্য্যন্ত ছুটাছুটি করিতে সুরু করিল। যাক্ ওর এত দিনের শেখা সব জ্ঞান লুপ্ত হইয়া, জগতটা রসাতলে যাক্, তাতেও ক্ষতি নাই। বেশ, এ যদি মায়া হয়, মায়াই ভাল। একেই মায়া বলে বুঝি? আগে কে জানিত মায়া এই রকম হয়। জগৎ ঠিক মত চলিতেছে তো,—না মাটাই স্বপ্ন হইয়া উঠিয়াছে!

ঘরে আর থাকা যায় না। ইচ্ছা হইতেছে উপর হইতে নীচে লাফাইয়া পড়ে। যদি একটা পক্ষীরাজ পাওয়া যাইত! গ্রহে গ্রহে কত আকর্ষণের পথে টানুক না কেউ তাকে, নব নব তারকার আলোয় ও এমন সব পথ দিয়া ছুটিয়া চলিবে, যার শুধু একটা অস্পষ্ট ছবি ওর শিরা উপশিরায় শিহরিয়া উঠিতেছে।

# মানবের শত্রু নারী

পাগলের মত রাস্তাটা দিয়া ও হন্‌হন্‌ করিয়া ছুটিয়া চলিল। বাদাম গাছ, ঘুঘুপাখী, খড়ের ঘর, রৌদ্রের মধ্যে একটুকু ছায়া,—আর,—তাদের বাড়িতেই তো আছে সুজাতা। সেদিন টেবিলে ওর সবগুলি আঙ্গুল স্বচ্ছন্দ হইয়া পড়িয়াছিল। আর কপাল হইতে ওর চুল তুলিয়া নেওয়া! আঙ্গুরের গুচ্ছের মত চুলগুলি,—ওঃ, মায়া বুঝি এই রকম! ভারী চমৎকার তো!

# নয়

ক্রমেই অরুণাংশুর অবস্থা হইল প্রায় আবার-সাধিলে-খাইব গোছের। কিন্তু যখন দরকার ছিলনা, তখন কান ঝালাপালা করিত। অথচ এখন সে সম্বন্ধে কেউ আর কথাবার্ত্তা উঠায়ই না,—সবাই একদম চুপ্ চাপ! নিজেই বা সে-সব কথা উঠায় কি করিয়া!

তাছাড়া ঐ জমিদারটা,—ঈস্, ভারী তো জমিদার,—তিন বিঘার মালিক তো তার চাল্ দেখ না! আরেকদিন তাকাক্ দেখি ওটা,—একটা ঢিল মারিয়া সতর্ক করিয়া দিবে। কিন্তু ঢিল মারিলেই তো আর হইবে না। ছোক্‌রাটাকে জখম করাই তো আর তার শেষ উদ্দেশ্য নয়।

অরুণাংশু এখন স্পষ্ট বুঝিতে পারিতেছে যে মায়ের মনে কষ্ট দেওয়া আর উচিত নয়। কিন্তু অন্তত আরেকবার আক্ষেপের কথাটা না জানাইলে কেমন করিয়া আর অরুণাংশু আত্মত্যাগ করিয়া মাতৃভক্তি দেখায়। কিন্তু কী যে হইয়াছে মা'র, ওসব কথা আর উঠায়ই না। অরুণাংশুর যে দারুণ পাপ হইতেছে সে কথাটা ভাবিয়াও দেখেনা একবার। এই রকম করিলে আর কিছুতেই পারা যায় না।

যতই দিন যাইতে লাগিল, অরুণাংশুর ভয় ক্রমেই বাড়িতে লাগিল। এক সময় ঐ বাড়ির ছেলেটাকেই ও বিবাহের একান্ত যোগ্য বলিয়া ঘৃণা দেখাইয়াছে। কিন্তু এখন ওর ক্রমশই উল্টা মনে হইতেছে। ঈস্,—ভারী তো জমিদার! কী বিয়ে করিবার

ইচ্ছা রে,—মরি আর কি! হাবা-বোকা সবাই বিয়ে করিবে,—এ যেন ভাত খাওয়ার মত সহজ, গিলিলেই হইল! জগতে কে যে বিবাহ করিবার যোগ্য এ-বিষয়ে অন্তত পক্ষে মনে মনে ওর আর বিনয় নাই। নিজেকে ক্রমেই ওর প্রায় ইস্কাবনের টেক্কা মনে হইতেছে,—ওর মত জগতে দুটী হয় না!

কিন্তু তা হইলে কি হয়, সবাই চুপ্‌চাপ্‌! দূর ছাই,—এদের সব হইয়াছে কী। অরুণাংশুর প্রায় রাগিয়া যাইবার উপক্রম। সবাই রাজ্যের যত অবান্তর কথা কহিবে, কিন্তু যেটা কাজের কথা, ভুলিয়াও যদি এখন আর তা বাহির হয়। অথচ ইতিমধ্যে ছোক্‌রা-জমিদার কি সব জোগাড়যন্ত্র করিতেছে কে বলিতে পারে!

ঘুমাইতে ঘুমাইতে সেদিন তো সহসা চমকিয়া জাগিয়াই উঠিয়াছিল। যাক্‌,—বাঁচা গেল, স্বপ্ন, সত্য নয়। কিন্তু সত্য হইয়া যাইতেই আর বাধা কি। তিন-পয়সার জমিদার,—ভারী তো একটা সে। এঃ,—কেষ্ট বিষ্টু যেন! ব্যাপারটা তার পক্ষে খুব আরাম করিবার মত নয়। লক্ষ্মীছাড়া ছোঁড়াটা কোথা হইতে আসিয়া জুটিয়াছে,—ওর ভয়ে অরুণাংশুর মনে আর শান্তি নাই। ঘুম হইতে উঠিয়াই ভাবে,—এই রে, সারিল বুঝি, কোন্ খবর না আজ শুনিতে হয়। অথচ মায়ের এই রকম ঔদাসীন্য দেখিলে কার না রাগ হয়,—একটু হুঁস্ থাকে যদি! ক'বার সে একটু বেশী রকম চেঁচাইয়া না করিয়াছে বটে,—তার জন্য নিজেরও তার কম অনুতাপ নয়,—কিন্তু তাই বলিয়া বুঝি মা চুপ করিয়া যাইবে একদম। নিতান্ত অবুঝদের লইয়া পড়িয়াছে অরুণাংশু,—কিন্তু নিজেই বা সে ও-প্রসঙ্গ তোলে

আর কেমনে। ট্র্যাজিডি গল্পেই ভাল শোনায়, কিন্তু নিজের জীবনে সেটা ফলিতে আসিলে আর উৎসাহ থাকে না।

দুপুর বেলায় নিজের ঘরে বসিয়া অরুণাংশু অসম্ভব সব কল্পনা করিতেছিল। ছোক্‌রা-জমিদারকে একদিন ঘুসো-ঘুষিতে চ্যালেঞ্জ করিলে কেমন হয়। ওর ফুলা গাল দুইটা তা হইলে বেশ করিয়া সমতল করিয়া দেওয়া যাইত। আর ভুঁড়িটা বুঝি কোমরের উপরে থাকে না, ওখানে যদি জয়ঢাক বাজান যায়, তবে নিয়মে আট্‌কাইবে নাকি? কিন্তু ডাকিলেই কি আর লড়িতে আসিবে ওটা! নিতান্তই ভীরু,—কাপুরুষ। অথচ বিয়ে করিবার সখটা পূরামাত্রা। যা না বিয়ে করগে, জগতে কত মেয়েই তো আছে,—কিন্তু এদিকে কেন? অরুণাংশুর রাগ কি আর অম্‌নি হয়!

এমন সময় মা আসিয়া ঘরে প্রবেশ করিলেন। দুপুরের খাওয়া এই মাত্র শেষ হইয়াছে। মায়ের যত ইচ্ছা আর অভিযোগ তার বেশীর ভাগটা এই অবসরের সময়ই অরুণাংশুকে শুনিতে হয়। আগে ও দুয়েকদিন বিরক্তই হইত। হয়ত 'মানবের শত্রু নারী'র একটা চমৎকার অধ্যায় পড়িতেছে, এমন সময় আসিয়া অত্যন্ত অসার আলাপ জুড়িয়া দিল। কিন্তু আজ কদিন হইতে মা আর আসিতে-ছিল না, অরুণাংশুর উল্টা তাতেই রাগ হইতেছিল। মাকে ঘরে ঢুকিতে দেখিয়া সে আশান্বিত হইয়া উঠিল। যাক্‌, বোধ হয় একেবারে ভোলে নাই।

মা কহিলেন, কি রে, পড়ছিস নাকি? তাহ'লে আরেক সময় আসব'খন।

আরেক সময়? আরেক সময় আসিবার আর কোন্ প্রয়োজন। এখনই সে শুনিতে প্রস্তুত,—বিলম্ব করিয়া আর কোনো লাভই নাই।

তাড়াতাড়ি অরুণাংশু কহিল, না না মোটেই পড়ছি না। ব'সো না মা তুমি।

মা কহিলেন, তোর যাবার সময় হ'য়ে আসচে বুঝি?

অরুণাংশু কহিল, হ্যাঁ, মা! তোমার বলবার থাকে যদি কিছু, তো বল না। চলে যাবার আর বেশী দেরী নাই আমার।

মা কহিলেন, না, বলার আর তেমন কি। বাড়িটা তৈরী হচ্চে, —কলকাতায় গিয়ে একটু খোঁজ খবর নিস্ তার।

ওঃ, এই, আর কিছু নয়,—আমি ভাব্‌লাম আর কিছু বুঝি!

না, আর কি বল্‌বো আবার। তাছাড়া কথা বল্‌লে কত শুনিস তুই,—বল্‌তে বল্‌তে তো হার মেনেচি।

অরুণাংশু মাতৃভক্তির নতুন একটা আদর্শ পৃথিবীর কাছে ধরিবে, —মা কি একটা চালাকি না কি,—স্বর্গাদপি গরীয়সী। বলুক মা, —অরুণাংশু এক্ষুনি রাজী হইয়া যাইবে। যাক্, মার যে খেয়াল ফিরিয়া আসিয়াছে এই যথেষ্ট,—নইলে ছোক্‌রা-জমিদার শোচনীয় করিয়া তুলিয়াছিল অবস্থাটা। এবার তাড়াতাড়ি কিছু একটা না হইলেই অরুণাংশু গিয়াছে। মা'দের বুদ্ধিটুদ্ধি আছে। একেবারে নাই যে, তা নয়।

তাড়াতাড়ি সে নিজেকে বিলাইয়া দিবার সুরে কহিল, না, তোমার কথা শুনেচি বৈকি,—বেশ তো, একবার বলেই দেখনা শুনি কিনা।

মা কহিলেন, যাক্, এই সুবুদ্ধিটুকু বজায় থাক্‌লেই হয়। দেখ্ স্বাস্থ্য হচ্চে সবার ওপরে। দুধ না খেলে শরীর থাকে নাকি কখনো!

শুনিয়া অরুণাংশুর তো চক্ষুস্থির! এরই জন্য এত ভূমিকা। আর দুধের জন্যই এত বড় একটা প্রতিজ্ঞা করিয়াছিল সে। নিজের গালেই ওর একটা চড় বসাইয়া দিতে ইচ্ছা হইতেছে। কেউ ঘরে না থাকিলে মাথার চুল টানিয়া ছিঁড়িত। দুধ! ভারী তো দুধ! আর কিছু বলিবার পাইল না মা! কোনো কিছুর খেয়ালই যদি এদের থাকে,—ছাই, ভালো লাগেনা! বিশ্বসংসারে এত কিছু আছে, দুধ খাওয়া ছাড়া মা আর কি কিছু করিতে বলিতে পারিল না!

কিন্তু তারপরও কি মা দরকারী কথার দিক দিয়া যায়। খাওয়া পরার কথা, আত্মীয় স্বজনের সংবাদ, গল্প,—যত রাজ্যের যত অবান্তর কিছু, তাঁর দিকেই মা'র ঝোঁক দেখা যাইতেছে।

মা কি কথা কহিতেছে, অরুণাংশু আর শুনিতেছে না। একবার হঠাৎ চমকাইয়া সে শুনিল মা বলিতেছে, সেদিন সুজাতার মা—

তাড়াতাড়ি অরুণাংশু জিজ্ঞাস করিল, কার মা?

মা কহিলেন, ঐ তো বাদলের মা।

মাকে নিয়া আর পারা যায় না। স্পষ্ট সে শুনিয়াছে আরেক-জনের মা বলিতেছিল, জিজ্ঞাসা করিতেই ঘুরাইয়া বলিল, বাদলের মা। সুজাতার মা বলিলে সে যেন আর চেনেনা,—কেমন যে করে এরা। দ্যুৎ!

হ্যাঁ, কী বলছিল বাদলের মা? আমার কথা?

নারে, আমার ডাঁটা গাছগুলো খুব ভাল হয়েছে, তাই।

অরুণাংশুর আর সহ্য হইতেছে না। এমন করিলে ভালো লাগে নাকি কারুর। অকস্মাৎ ওর পাঠানুরাগ এমনি প্রবল হইয়া উঠিল, যে আর বলার নয়। মা প্রশ্ন করিলেও ও আর মোটেই শুনিতেছে না। শুনিবে কি করিয়া,—অদরকারী প্রশ্ন কি শোনা যায় নাকি? এতগুলি প্রশ্নের মধ্যে একটাও জবাব দিবার উপযুক্ত নাই। তেমন একটা প্রশ্ন হইলে সে জবাব দিত বৈকি,—কান তার সতর্কই আছে!

সুজাতার উপরও ক্রমেই অরুণাংশুর রাগ হইতেছে। আগে তো সারাক্ষণ এই বাড়িতেই পড়িয়া থাকিত,—হাসি আর কথার তোড়ে আশপাশ চারদিক মুখর হইয়া উঠিত। অথচ এখন একদম দেখা নাই। নাইবা আসিল,—ওর বহিয়া গেছে। বাড়িতে কেউ ঢুকিয়া হাসাহাসি করিলেই বরঞ্চ ওর ভালো লাগে না!

বাঃ, বেশ তো জ্যোৎস্না উঠিয়াছে। রাস্তায় বাহির না হইলে জ্যোৎস্না তেমন বোঝা যায় না। ঈস্, কারুদের বাড়ির ধারে সে যাইতেছে না আরো কিছু,—বাদাম গাছটার তলায় মাত্র যাইবে সে,— আর এক পা ও আগাইবে না।

বেশ, যদি বাড়িটার সমুখ দিয়াই যায়, তবেই বা দোষ কি। বাঃ রে, পথটা ধরিয়া বেড়াইতে যাইতে পারিবে না বুঝি? কোন জানলার দিকে তাকাইতে ওর একটু মাত্রও ইচ্ছা নাই,—দালানটা কতটা উঁচু তাই শুধু চাহিয়া দেখিতেছে। নাঃ, আর বেশী দূর যাইয়া কাজ

নাই,—যেপথ দিয়া আসিয়াছে সেখান দিয়া সে আবার ফিরিয়া যাইবে।

এমন করিয়া জ্যোৎস্নার মায়া ওর চোখে আগে কখনো পড়ে নাই। রূপালী রঙ দিয়া জগতের এমন চেহারা কে করিল! পথে, বাগানে, দালানের গায়ে কী যে মন্ত্র পড়া হইল তা আর বলা যায় না। বাদামগাছের ফাঁক দিয়া একটা বাড়ি চোখে পড়ে। আর একটা জানলা। জানলার ধারে নিশ্চই একজন বসিয়া আছে। কে জানে তার গায়ে মুখে জ্যোৎস্না কত বিচিত্র ছোঁয়া দিয়াছে। একদিন ট্রেনে সেই রকম জ্যোৎস্নার পরশ দেখিয়াছিল সে।

দূর ছাই, কী যে সব ভাবিতেছে। হ্যাঁ, অম্নি সে জ্যোৎস্নায় বেড়াইতে আসিয়াছিল। শুধু বেড়ান। আর কিছু নয়। এখান দিয়া হাঁটিলেই বুঝি আর কিছু মনে করিতে হইবে। আর তাছাড়া এতে লাভই বা কী। যেটা খুব সহজ হইতে পারিত, তখন তার ঘুম ছিল মনে। ঘুম ভাঙিয়া আজ যদি চম্‌কাইয়া উঠিল, যা সোজা ছিল তা আর সোজা নাই। এমন জ্যোৎস্নায় কৃষ্ণচূড়ার পাতা স্বপ্ন তৈরী করিবে, বাদাম গাছের ফাঁকে চাঁদের এক টুক্‌রা দেখা যাইবে, মাটীতে কত যে ছবি আঁকা হইবে তার ঠিক নাই,—তখন এমন যে সব কথা ও কল্পনা মনে আসিয়া আকুলতার ভীড় করিতে পারে, 'মানবের শত্রুতে' তার সন্ধান কোনো দিনই দেয় নাই। তারা মায়ার কথা বলিয়া ভয় দেখাইয়াছে। কিন্তু তার সম্বন্ধে আর কিছু বলে নাই। মায়া লাগাইবার জন্য যে জগত-সংসার তৈরী, তার আলো, তার পুরুষ, তার নারী,—কে জানিত তা!

# মানবের শত্রু নারী

অরুণাংশু মায়ার মধ্যে জাগিয়া উঠিল। না-পাওয়ার বেদনায় ওর চোখ দুইটা কেমনতর সজল হইয়া ওঠে, না-বলা কথার সঞ্চয় ওর বুকের মধ্যে গুমরাইয়া উঠিতেছে। ওর মানব জীবনের সূত্রপাত হইল।

## দশ

আর মফঃস্বল নয়,—একদম কলিকাতা। কিন্তু সহরটা এমন কি করিয়া যে বদ্‌লাইয়া গেল, তাই বিস্ময়ের কথা। এর জনতা, এর কোলাহল এবং অতি-সজীব চঞ্চলতার সুরটা অরুণাংশুকে হঠাৎ পীড়া দিতে লাগিল। অন্ধকার আর ছায়া, একটা হয়ত বাদাম গাছ, একটু আলপনা-আঁকা জ্যোৎস্নার জন্য ওর মনটা তৃষিত হইয়া ওঠে। এমন কি ট্রামে চলিতেই হঠাৎ বা ঘুঘুর ডাক শুনিতে পায়, এবং এমন সব জংলাফুলের গন্ধ আসে যা কলিকাতায় কল্পনা করাও যায় না। আর তার সাথে একজনার কথা মনে পড়িয়া মনটা কেমন উদাস হইয়া ওঠে; একটু স্বপ্ন, একটু শিহরণ, নিদ্রাহীন রাতে চোখের একটু সজলতা !

অরুণাংশু ঠিক জানে, এবার ঐ ছেলেটার সাথেই সুজাতার বিয়ে হইয়া যাইবে। সানাই এমন সব সুর তুলিবে যার সম্বন্ধে চুপ করিয়া থাকা ছাড়া আর উপায় নাই। আলোর উৎসবে অন্ধকার পল্লীটা দীপ্ত হইয়া উঠিবে। আনন্দ-কলরব শোনা যাইবে! সুজাতার বিবাহ-ধূমারুণ মুখটা স্পষ্ট দেখিতে পায় অরুণাংশু। তারপর আর কিছু নাই। একদিন হয়ত তারই জন্য সুজাতার মনে একটু স্নেহ-রঙিন ছোঁয়া লাগিয়াছিল,—নববধূর অবগুণ্ঠন তারও উপর যবনিকা টানিয়া দিবে। দুদিনের জন্য যদি একটু স্বপ্ন রচনা হইয়া থাকে, কার বা মনে থাকিবে সে কথা! সুজাতার মনে যদি কখনো একটু রঙ

লাগিয়া থাকে তা বিস্মরণের দিগন্তে লীন হইয়া যাইবে,—দিন শেষের অস্তসোনার মত। তখনো সেই নিস্তব্ধ সহরটার সেই শান্ত পথটায় বাদামগাছটা দাঁড়াইয়া থাকিবে, ঘুঘু ডাকিবে, ছায়া পড়িবে, এবং সন্ধ্যার অন্ধকারে চানাচুরঅলার কেরোসিনের বড় শিখাটা একটুক্ষণের জন্য চারদিক আলো করিয়া তুলিয়া, পথের বাঁক ঘুরিলেই একদম ঢাকা পড়িয়া যাইবে।

অরুণাংশু ক্রমেই আন্‌মনা হইয়া পড়িতেছে। এবং তার ফলে এমন সব অদ্ভুত কাণ্ডকারখানা করিয়া বসিতেছে যার বর্ণনা দিতে গেলে ওর মনের সত্যিকারের অনুভূতির গভীরতাকে হাল্কা করিয়া তোলা হয়। একটা বলিতে-না-পারা অস্বস্তি, ও একটা উপায়হীন ব্যথায় ওর মন ভরা।

মাঝে মাঝে ওর মনে হয়, চোখ মুখ বুজিয়া কাউকে একটা চিঠি লিখিয়া দেয়। কিন্তু রাত করিয়া যদি সে চিঠি লেখাও হয়, তবু দিনে আর সেটাকে ডাকে দেওয়া হয় না। দিনের বেলা মানুষ অসহজ হইয়া ওঠে,—কবির জায়গায় সমালোচক আসিয়া আসন নেয়। একসময় যে-সব সাধুসন্ন্যাসীর আড্ডায় অরুণাংশু ঘুরিত, সে সব পথেও আজকাল কেউ তাকে দেখে না। বৈরাগ্যের পথ হইতে সে ছিট্‌কাইয়া জীবনের পথে আসিয়া পড়িয়াছে। তার আর মায়াপাশ ছেদনের মন্ত্রের প্রয়োজন নাই। একটু কাঁদিতে পারিলেই যেন সমস্ত আত্মা পরম তৃপ্তিতে জুড়ায়।

অরুণাংশু অস্থায়ীভাবে এক কলেজে পড়াইতেছে। বাড়ি হইতে ঠিক করিয়া বইপত্র দেখিয়া যাওয়া দরকার! কিন্তু রাত্রে পড়িতে

বসিলে যত রাজ্যের কল্পনা আসিয়া মাথায় ভীড় করে,—চোখ ঝাপ্সা হইয়া ওঠে, মনের মধ্যে এমনি সব পাতা নড়িতে থাকে, এবং এমনি সব প্রলাপ বকা সুরু হয়, যে বইয়ের পাতা মুড়িয়া চোখ বন্ধ করিয়া বসিয়া থাকা ছাড়া আর উপায় থাকে না।

অরুণাংশু অনেক সময় একা বসিয়া ভাবে, কেন এমন হয়। কিন্তু তার কোনো জবাব খুঁজিয়া পাওয়া যায় না। অপরিচয়ের অন্ধকারে একটী অজানা মেয়ে ছিল, হঠাৎ একটুক্ষণের আলোয় তাকে দেখা গেল, তারপর আবার অন্ধকার। অথচ তারই ক্ষণিক পরিচয়ে মন অধীর হইয়া উঠিয়াছে, কল্পনার আর শেষ নাই, এবং চোখে জল ভরিয়া ওঠে।

যতই দিন যায়, অরুণাংশুর শুধু একটীমাত্র ভাবনার বিষয় হইয়া উঠিয়াছে। জগতের কত সহস্র বৈচিত্র্য, কত সংখ্যাতীত সমস্যা, কিছুই আর তার চোখে পড়ে না। জগতে শুধু এক সমস্যা, একটী চাওয়া, একটী মাত্র স্বপ্ন। আর কিছু নাই,—থাকিলেও তাহা একান্তই অবান্তর।

কিন্তু কল্পনা আর বেদনা ছাড়া আর কি যে করা যাইতে পারে, তা অরুণাংশু ভাবিয়া পায় না। অরুণাংশু কবি হইলে কবিতা লিখিত। কিন্তু মনে প্রকাশহীন ব্যাকুলতা ছাড়া আর কিছু নাই। তা ছাড়া বন্ধুবান্ধবের কাছেও একথা বলিতে ওর লজ্জা করে। আর বলিলেই কি তারা বুঝিবে,—হাসিবে কেবল।

সেদিন সন্ধ্যার সময় সময়ই অরুণাংশু বাড়ি ফিরিয়াছিল।

জ্যোৎস্না উঠিয়াছে কিনা, বাহিরে থাকিলে তা জানা যায় না।

কিন্তু ঘরে ঢুকিয়া সে বিষয়ে আর সন্দেহ থাকে না। জান্‌লা দিয়া একখণ্ড জ্যোৎস্না আসিয়া ভিতরে এক গাল হাসি সুরু করিয়াছে।

অরুণাংশু নিঃশব্দে আসিয়া তার পাশে দাঁড়াইল। যেন এক তীর্থযাত্রী, কোন্ এক পুণ্য সলিলের সন্মুখে আসিয়া স্তব্ধ-সম্ভ্রমে নিশ্চুপ দাঁড়াইয়া আছে। কোনো ব্যাকুলতা নাই, আছে মুগ্ধতা। এক মিনিট স্তব্ধ হইয়া দাঁড়াইয়া থাকিয়া জ্যোৎস্নার মধ্যে অরুণাংশু নিজের হাতটা বাড়াইয়া দিল। তারপর আরো, আরো,—তার সমস্ত বাহু। তারপর সমস্ত দেহ,—তার সমস্ত মন। তার মন আর এখন বৈরাগ্য কঠিন নয়,—জীবনের মন্ত্রে সে সহজ হইয়া উঠিয়া সবার সঙ্গেই সুর মিলাইতে পারে। তার সব কিছুতেই আত্মহারা হইবার দিন আসিয়াছে। অনুভূতির তীব্রতায় সব মানুষই কবি হইয়া ওঠে।

কতক্ষণ যে অরুণাংশু এমনি আচ্ছন্নের মত বসিয়া থাকিত কে জানে। সহসা রাস্তা হইতে ঢোল-ঢাকের বাজনা কানে আসিতে সে চমকিয়া উঠিল। উঠিয়া আসিয়া জান্‌লা দিয়া চাহিয়া দেখে, একটা বিবাহের শোভাযাত্রা চলিয়াছে,—বাদ্য, আলো, দর্শক। তারপর ফুল-ঢাকা মোটরে বর আর কনে। অরুণাংশু হঠাৎ বারবার শিহরিয়া উঠিল। কে জানে এখান হইতে দুশো মাইল দূরে, মফঃস্বলের এক স্বপ্ন-ছাওয়া সহরের একটা অনতি-প্রশস্থ রাস্তা দিয়া, কৌতুহলী দর্শকদের চোখের সমুখে ঠিক এই সময়েই আর এক বর এবং আরেকটী অবগুণ্ঠিতা নম্র বধূ যাইতেছে কিনা। অসম্ভব কিছুই নয়,— আজ তো বিবাহের তারিখ দেখা যাইতেছে, হয়ত শুভদিনই হইবে।

ইজিচেয়ারটাতে গিয়া অরুণাংশু এলাইয়া পড়িল। অনেকদিন

হয় সে বাড়ির চিঠি পায় না,—নইলে হয়ত বা খবর পাইত। যাক্, স্বপ্ন, যা ছিল তাহাও আর বজায় রহিল না,—জাগরণের মধ্যে মিলাইয়া গেল।

নিজেকে প্রবোধ দিবার অদ্ভুত পন্থা অরুণাংশুর! সে ভাবিতেছে, ঠিকই তো, একজনের না-পাওয়ার বেদনা পাইতেই হইত। স্বার্থপরের মত সে নিজের দুঃখটাই সব চাইতে বড় করিয়া দেখিতেছে কেন?

উপন্যাসে একজন নায়ক আর একজন তার প্রতিদ্বন্দী থাকে। প্রতিদ্বন্দী সব সময়েই পাজী লোক হয়,—তার জন্য লোকের সহানুভূতিও হয় না। কিন্তু জীবনে সত্যই কি তা হয় নাকি? অরুণাংশুর আজ মনে হইতেছে, জগতের বহু সাহিত্যিক কত লোকের উপরই যে অবিচার করিয়াছে, তার ঠিক নাই। শুধু ব্যর্থ-প্রেমের বেদনা নয়, তাদের অপযশের কলঙ্ক দিয়া কত সহানুভূতিহীন পাঠকের কাছে তারা উপস্থিত করিয়াছে। এই হতভাগ্যদের অনেকেরই হয়ত আন্তরিকতা কম ছিল না, মনের বাসনায় তারা হয়ত উপায়হীন বেদনাতে কত ঘুম-হারা রাত কাঁদিয়া কাটাইয়াছে, কিন্তু তাদের ব্যর্থ-সাধনার দাম কেউ দিল না। তাদের অখ্যাতি এক শতাব্দী আর এক শতাব্দীর কাছে পৌঁছাইয়া দিল।

চোখে হাত দিয়া এক সময় অরুণাংশু চমকাইয়া উঠিল,—এ কী, গাল বাহিয়া এত অশ্রু পড়িল কখন্?

যাঃ, কী সব ভাবিতেছে সে। আর সুজাতার যে বিয়ে হইয়া গেছে তাই বা সে ভাবিতে যায় কেন? নিশ্চয়ই তবে জানা যাইত।

আগের চিঠিতে সে জানিয়াছে, সুজাতা এখনও ওখানেই আছে। কলেজ তো কবে খুলিয়াছে, তবু ওখানে কেন? ওর এখন আসিয়া পড়াই উচিত। কে জানে এখানে আসিলে কোনো দিন কোথাও দেখা হইয়া যাইবে কিনা! নিউ মার্কেট্, সিনেমার বাড়ি,—হ্যাঁ, অরুণাংশু এখন বিস্তর টকিজ্ শুনিতেছে,—কত জায়গায়ই তো দেখা হইতে পারে। তাছাড়া শুনিয়াছে, প্রায় শনিবারই সুজাতা ওর দাদা-মশায়ের বাড়ি যায়। সে বাড়িটা কোন্ রাস্তায়, অরুণাংশু তা জানে। কিন্তু এতই যখন সুজাতা দেরী করিতেছে, তখন কে জানে কি অনর্থ হইয়াছে। সুজাতার সম্বন্ধে রেণুর আরেকটু বেশী করিয়া লেখা উচিত,—কী বোকা মেয়ে,—ভাবে এ খবরটা বুঝি অরুণাংশুর কাছে একদম অবান্তর আর অ-দরকারী। তবে আশা করা যায়, তেমন কিছু আর হয় নাই এর মধ্যে! কিন্তু যতই অরুণাংশু নিজেকে বোঝাক্, ওর নিতান্তই ভয় হইল। কে জানে হয়ত সত্যই আজ সুজাতার বিয়ে হইয়া গেল। সত্যই যদি তা হয়, তবে কী হইবে! ওরে, কী করিবে তবে সে? ধ্যেৎ, মাথা গরম করিতেছে কেন মিথ্যেমিথ্যি। আজ হয়ত সারারাত আর ঘুম আসিবে না।

মাত্র দিন পনেরো হইল কলিকাতা আসিয়াছে। কিন্তু পরদিন ভোরবেলা উঠিয়াই সে ভাবিল,—ঈস্, মাকে অনেকদিন দেখা হয় নাই। চিন্তা করিয়া মাকে দেখিতে যাইবে সে একরকম ঠিকই করিয়াছে। তা হইলই বা পনেরো দিন,—মাকে মাঝে মাঝে যাইয়াই দেখিয়া আসা উচিত। এতদিন সে এতটা মাতৃভক্তি বোধ করে নাই, সেটা অবশ্য সত্যি কথা কিন্তু ভুল শোধ্রান সবারই উচিত। হ্যাঁ,

নিশ্চয়ই, মাকেই তো দেখিতে যাইতেছে সে। নইলে আবার কাকে!

বিস্তর দ্বিধা করিয়াও সন্ধ্যার পরেই অরুণাংশু ট্রেনে চাপিয়া বসিল। মা কি সামান্য নাকি? বিদ্যাসাগর সেই একবার মাতৃভক্তি দেখাইয়াছিল,—আর তারপরই অরুণাংশু দেখাইতেছে। ওকে সাঁতরাইয়া নদী পার হইতে হইল না বটে, কিন্তু জুতোর এক পাটী হারাইয়া গিয়াছিল। কিন্তু নিজে সে পরদিন ঠিকঠিকই গন্তব্য স্থানে পৌছিয়া গেল। এবং জীবন-মরণ পণ করিয়া আবার সেই অশ্ব-আকর্ষিত কাঠের সিন্ধুকে ঢুকিয়া পড়িল।

মা ভারী আশ্চর্য্য হইয়া যাইবে নিশ্চয়ই। কিন্তু চিঠি লেখার মোটেই সময় ছিল না। তাছাড়া কী রকম চিঠি লেখা উচিত হইত, তাও একটা ভাবনার কথা।

বাড়ি পৌছাইয়া গাড়ি-বারান্দাটা পার হইয়া দেখে সমুখের দরজাটা বন্ধ। এত বেলায়ও ঘুম ভাঙ্গিয়া ওঠে নাই নাকি কেউ। কুম্ভকর্ণের হাওয়া লাগিয়াছে নাকি গায়ে? মা তো খুব ভোরেই ওঠে। অরুণাংশু বুঝিল মা জাগিয়াছে নিশ্চয়ই। কাজও তার সুরু হইয়াছে। শুধু সমুখের দরজাটা এখনো খোলা হয় নাই।

দরজা ধাক্কাইয়া সে ডাকিল, মা, ওমা, খুলে দাওনা দরজাটা, —তোমার লক্ষ্মী ছেলে এসেছে।

ভিতরে একটা পদশব্দ। তারপরই বোঝা গেল দরজা খোলা হইতেছে। সহসা চীৎকার করিয়া মাকে আঁৎকাইয়া দিবে নাকি? যাক্, তাঁর আর দরকার নাই, তাকে দেখিয়া অমনি মা কেমন যে চমকাইয়া উঠিবে, তা আর বলা যায় না।

দরজাটি খুলিল। অরুণাংশু বলিতে গেল, মা। কিন্তু দীর্ঘ এক জোড়া গোঁফ দেখিয়া ঘাব্ড়াইয়া গেল। কোথায় মা,—বাড়ির মালি শিবশরণই দরজাটা খুলিয়া দিয়াছে। এ ঘরে তো চাকর-বাকররা শোয়না কখনো, ব্যাপার কী?

মা ঠাক্রুণ চলে যাবার সময় তোকে এ-ঘরে থেকে জিনিষপত্র পাহারা দিতে বলে গেছেন? কোথায় চলে যাবার সময়রে? বাড়ি নেই নাকি মা। কেউ নেই? সবাই চলে গেছে? কোথায় গেছে তাই বল্না, গাধা কোথাকার,—মূর্খের মত হাস্ছে,—আমি জানব কি করে? কলকাতার থেকে এখানকার সব কিছু দেখা যায় নাকি? কলকাতায়? কবে গেছে? কা'ল রাত্তিরে?

অরুণাংশু ভাবিয়াই পাইল না, কলিকাতায় যাইবার হঠাৎ কোন্ প্রয়োজন হইল। বিশেষতঃ কোন চিঠিই সে পায় নাই। তাছাড়া এই লোকটা ছাড়া, চাকর বাকররা পর্য্যন্ত সঙ্গে গিয়াছে। অসুখ বিসুখ হয় নাই তো কারুর। মালিটাকে প্রশ্ন করিয়া জানা গেল মোটেই কারুর অসুখ বিসুখ নয়। এবং মালিটার ইচ্ছা অসুখ বিসুখ শুধু মাত্র বাবুদের শত্রুদেরই এক চোটিয়া হোক্। অত্যন্ত রহস্যজনক মনে হইতেছে কাণ্ডকারখানা।

এমন অবস্থায় প্রসন্নবাবুর বাড়ি যাইবার অত্যন্ত সঙ্গত কারণ রহিয়াছে। আর ব্যাপারটা প্রসন্নবাবু জানিলে তাকে হয়ত ওখানেই আজ থাকিতে হইবে। হয়ত কেন, এটা নিশ্চয়। একটা সম্পূর্ণ দুপুর হয়ত কাটিবে ঐখানে,—ঐ বাড়িতে! কে জানে সুজাতা এখানেই আছে কিনা। তার থাকা অন্ততপক্ষে উচিত। নইলে আর—

কিন্তু বাদাম গাছটা পার হইতেই তার চোখে পড়িল ও-বাড়ির দরজা-জান্‌লাও সব একদম বন্ধ। অরুণাংশু আগাইয়া গেল। দেখিল, বাহিরের দরজায় একটা বিরাট্ তালা সগর্ব্বে পাহারা দিতেছে। কী হইল,—বদ্‌লী হইয়া গেল নাকি প্রসন্নবাবু? সর্ব্বনাশ! কিন্তু দূর, তাই বা কেন হইবে। এক সপ্তাহ আগেও সে চিঠি পাইয়াছে,—তাতে প্রসন্নবাবুর বদলীর কোনো কথাই লেখা নাই। তা ছাড়া সেইদিন তো আসিল এখানে! কিন্তু এ-বাড়ি ও-বাড়ি দু-বাড়িরই হইল কি? সহরটায় প্লেগ লাগিল নাকি? কিম্বা আশেপাশে কোথাও একটা আগ্নেয়গিরি আত্মপ্রকাশ করিয়াছে বা। নইলে সবারই এমনতর সহরটা ছাড়িবার হেতু কি? মহাভারতে বকাসুরের দৌরাত্ম্যের কথা পড়িয়াছিল। কিন্তু মহাভারতের যুগ ফিরিয়া আসা সম্ভবপর মনে হয় না।

সুজাতাদের সেই বন্ধ বাড়িটার সমুখে অনেকক্ষণ অরুণাংশু অমনি হাঁটিয়া বেড়াইল। সমস্ত বাড়িটা যেন প্রায় ওর ব্যর্থ আশাকে ঠাট্টা করিতেছে। কিন্তু অরুণাংশুর তীর্থের মত মনে হইতেছে এখানটা,—অথচ তার আর কোনো কারণ খুঁজিয়া পায় না, একটী কারণ ছাড়া। সেটী শুধু এই,—কত নিদ্রাহীন রাতের স্মৃতি জড়াইয়া আছে এখানটায়।

কিন্তু শুধু স্মৃতি কপ্‌চাইয়া তো আর পেট ভরে না। ক্ষিধার চোটে ক্রমেই অরুণাংশুর পেট আর্ত্তনাদ সুরু করিল। এর কাছে প্রেম-বেদনাও হার মানে, এমনি তার দাপটা। কিন্তু নিজেদের বাড়ি ফিরিবারও উপায় নাই। মালিটা বাড়িতে খাবার ব্যবস্থা করিবে কিনা জিজ্ঞাসা করিয়াছিল। অরুণাংশু অত্যন্ত সজোরে তাকে মানা করিয়াছে। বলিয়াছিল, অন্য জায়গায় তার নিমন্ত্রণ আছে। হায় রে, নিমন্ত্রণ!

অগত্যা সন্ধ্যায় কলিকাতা-যাত্রী গাড়ি না আসা পর্য্যন্ত অরুণাংশুকে ডাক্-বাঙলায় কাটাইতে হইল। মিথ্যা পয়সা নষ্ট, সময় নষ্ট,—প্রসন্ন-বাবুরাও যদি থাকে এখানে! এদের কি সবারই এক সময় বেড়াইতে যাইবার সময় পড়িল না কি?

কে জানে কোথায় আছে সুজাতা,—কে জানে! হয়ত তার বিয়ে হইয়া গেছে, হয়ত—! এই জীবনে আর কোন দিন তার সাথে দেখা হইবে কিনা তাই বা কে বলিতে পারে। যার আবির্ভাবের সুর মনে দোলা দেয় নাই, তার বিদায়ের পূরবী চোখে জল ঘনাইয়া তোলে!

# এগারো

সারারাত অর্দ্ধ-জাগরণ, মাঝে মাঝে ষ্টেশান্ ও চাৎকার, তারপর আকাশের এক কোণা লাল হইয়া প্রভাত, ও শীঘ্রই কলিকাতা। রাতে শুধুমাত্র ঘুমান গেল না বলিয়াই আক্ষেপ ছিল। কিন্তু যাত্রা-শেষে অরুণের মনে নানারকম ভাবনা দেখা দিল,—হঠাৎ মা বাবা সবার কলিকাতা চলিয়া আসিবার কারণ কি? বাড়ির পাহারায় যে লোকটা আছে সেটা বলিয়াছে মোটেই অসুখ নয়। কিন্তু গাঁজাখোর ব্যাটাদের বিশ্বাস কি,—যা তা একটা বলিয়া দিলেই হইল। কিন্তু কথার ফাঁকে ফাঁকেই লোকটা যখন হাসিতেছিল তখন অসুখ বিসুখ নাও হইতে পারে।

কিন্তু কিছুই বলা যায় না। মানুষের শরীর,—রোগে পড়িতে আর কতক্ষণ। বাস্-এ চাপিয়া বসিয়া ঘুম-আমিলিত চোখে অরুণাংশু ভাবিতে লাগিল। আচ্ছা, অসুখ যদি হয়, কার অসুখ? বাবার? মা'র হয়ত। হয়ত বা রেণুকার! যা রোগা মেয়েটা,—অমন রোগা হইলে কী করিয়া যে বাঁচা যায়, এক সময় অরুণাংশুর সেটাই পরম বিস্ময়কর মনে হইত। বিচিত্র নয়,—হয়ত ওরই অসুখ। বেশী বোধ হয়, নইলে হঠাৎ আর একেবারে কলিকাতা চলিয়া আসিবে কেন?

বেণীটা যখন-তখন সজোরে টানিয়া দেওয়ার সময় মনে হয় না, কিন্তু রেণুকার জন্য মনে কতটা যে স্নেহ জমা আছে, তা এই রকম সময় মনে হয়। ঠাট্টা করিয়াই হোক আর যা করিয়াই হোক্, ওর বেণীটা বড় বেশী জোরে টানা হয়। ও কিছু বলে না বটে, কিন্তু ব্যথা পাওয়া স্বাভাবিক। এবার হইতে ঠিক অমনটা আর করিবে না অরুণাংশু।

কিম্বা ওসব কিছু নাও হইতে পারে। কলিকাতায় তাদের যে বাড়ি তৈরী হইতেছিল, সেটা সম্প্রতি শেষ হইয়াছে প্রায়। কে জানে তারই গৃহ-প্রবেশ করিতে আসিয়াছে কিনা সবাই। একটা ভারী মজার কথা মনে পড়িয়াছে,—মাথা-খারাপ না হইলে এমন কল্পনা কারুর হয় না। হয়ত সুজাতারাও গৃহ-প্রবেশ উপলক্ষে মা বাবার অতিথি হইয়া আসিয়াছে। হা হা,—কী যে ভাবে আজগুবি সব, তার ঠিক নাই।

বাস্‌টা ছুটিয়া চলে,—মনও। উত্তুরে হাওয়া আসে। সবুজ ময়দানটা চোখে পড়ে। কল্পনাটা যদি সত্য হইত! নিশ্চয়ই এটা কাল সারারাত্রি জাগার ফল,—মাথাটা গরম হইয়া উঠিয়াছে। ঐ তো একটা হাঁসপাতালের লাল উঁচু বাড়িটা দেখা যায়। কত রোগ, কত দুঃখ, কত আর্ত্তনাদ ওখানে জমা আছে। নাঃ,—আর কিছু নয়, অসুখই হইয়াছে কারুর। হয়ত রেণুকার,—কী রোগা মেয়ে, অসুখ হইলে ও বাঁচিবে তো! যারা পৃথিবীর সেরা, তাদেরই নাকি আগে মরণের ডাক আসে,—তারা, যারা শুধুমাত্র ক্ষণিকের জন্য শাপগ্রস্থ হইয়া ধরণীতে আসিয়াছিল। নিশ্চয়ই রেণুকার কিছু হয় নাই,—এমন লক্ষ্মী মেয়ে রেণুকা। অরুণাংশু ওকে একটা ফাউন্টেন্ পেন্ কিনিয়া দিবে।

বাস্-ষ্টপ্ হইতে নামিয়া একটু হাঁটিলেই বাড়ি। ভিতরে ঢুকিতে

ঢুকিতে এতক্ষণ পরে অরুণাংশুর খেয়াল হইল, ঠিক কথা, সাজাইয়া গুছাইয়া কি মাকে বলিতে হইবে তা ঠিক করা হয় নাই তো,—অপ্রস্তুত অবস্থায় যা-তা একটা জবাব দিয়া শেসে জব্দ না হইতে হয়। কোথায় গিয়াছিল অরুণাংশু? বন্ধুর বাড়িতে?—না টাটার লোহার কারখানা দেখিতে, না সুন্দরবন-যাত্রী ষ্টীমারে হাওয়া খাইতে? যে কোন একটা হইলেই হয়,—কিন্তু মুখ দিয়া যেন বাহির হইতে দেরী না হয়।

সিঁড়িতে পা দিতেই মা'র সাথে দেখা,—নীচে নামিতেছিলেন। অরুণাংশুকে দেখিয়াই তিনি চেঁচাইয়া উঠিলেন, কোথায় গিছলি তুই?

প্রশ্ন হইলেই তার একটা জবাব দেওয়া সবার আগেকার কর্ত্তব্য। অরুণাংশু কিন্তু সে সম্বন্ধে কোন দায়িত্ব বোধ করিল না! প্রশ্নের জবাব না দিয়া সে মার চেয়েও বেশী চেঁচাইয়া উঠিল, কার অসুখ?

অসুখ?

ওঃ। তবে, গৃহ-প্রবেশ কবে?

গৃহ-প্রবেশ!

না হয়, হাওয়া খেতে মধুপুর কবে যাবে?

মধুপুর!

তবে,—তবে এমন হঠাৎ এসেচ কেন তোমরা এখানে?

চিঠি পাস্‌নি বুঝি?

নাঃ।

আমার পোড়াকপাল!

মা ... হাসিলেন। কোথায় একটা সম্পূর্ণ জবাব দিবে, না তার জায়গায় হাসি,—মা'র জ্বালাতনে আর পারা যায় না।

অরুণাংশু কহিল, শুধু হাসলেই জানা যায় বুঝি হঠাৎ কেন এসেচ ?

মা কহিল, জানা যায় না বুঝি পাগলা।

নাও,—বোঝো। হাসিলে বুঝি জগতে আর কথা বোঝা যায়। তবে কথা সৃষ্টির আর দরকার ছিল কি। হাসিলেই তো হইত। তাছাড়া ক্রস্-ওয়ার্ড পাজ্‌ল্ অরুণাংশু কখনোই মীমাংসা করিতে পারিত না। সে চটিয়া মটিয়া বলিতে যাইতেছিল, আহা বলোই না ! কিন্তু তার আগেই মা প্রশ্ন করিলেন, তুই দুদিন ধরে কোথায় ছিলি বল তো ?

অরুণাংশু কহিল, দুদিন ?

পরশু রাতেই তো গিয়েছিলি, চাকরটা বল্লে।

হ্যাঁ, তা বটে।

কোথায় ?

কোন্‌টা বলিবে অরুণাংশু ? বন্ধুর বাড়ি, টাটার কারখানা, না সুন্দরবন-যাত্রী ষ্টীমার ? কিন্তু তাড়াতাড়ি সব ঘুলাইয়া যায়। যেখানে একটা বলিলেই একটা সদুত্তর হয়, সেখানে একেবারে তিন তিনটাই গেল জড়াইয়া। অরুণাংশুর মুখ দিয়া তাড়াতাড়িতে বাহির হইয়া গেল, সুন্দরবনের ষ্টীমারে টাটানগর, বন্ধুর বাড়িতে।

মা অবাক্ হইয়া কহিলেন, ষ্টীমারে টাটানগর ?

অরুণাংশুর অবস্থা তখন কাহিল। সারিয়া সে কহিল, তা ষ্টীমারে যাওয়া যায় বৈকি। কিন্তু আমরা প্রথমটা,—বুঝলে মা,—সুন্দরবনের ষ্টীমারে একটু বেড়িয়ে, বুঝেচ, শেষে টাটানগর।

মা কহিলেন, ওঃ।

# মানবের শত্রু নারী

এক মিনিট চুপ। অরুণাংশু কি প্রশ্ন করিতে গেল, কিন্তু অগ্রসর হওয়া হইল না। মা মিটিমিটি হাসিতেছে। ব্যাপার কী? মুখে হয়তো বা গাড়ির কালি লাগিয়া বদনখানাকে খাসা দেখাইতেছে! কিন্তু এমন সময় মা কহিলেন, তোর বন্ধুবান্ধব কাকে কাকে নিমন্ত্রণ করতে হবে এবার শীগ্‌গির ক'রে করে ফেল,—আর তো এক হপ্তাও নেই।

বন্ধুদের নিমন্ত্রণ? সপ্তাহও নাই? অরুণাংশুর কাছে প্রথমটা এর অর্থই বোধগম্য হইল না। বোকার মত দুই তিন সেকেণ্ড বিস্মিত হইয়া তাকাইয়া থাকিয়া তারপর কহিল, কী?

মা কহিলেন, কী? কী আবার, বিয়ে।

অরুণাংশু বলে, বিয়ে? কার বিয়ে?

মা কহিলেন, কার আবার,—তোর।

অরুণাংশু ঠিক শুনিতেছে তো? না এটাও ট্রেনে রাত্রি জাগার কুফল। কিন্তু একী কাণ্ড,—এ রকম কি সত্য হওয়া উচিৎ। চিঠি নাই, পত্র নাই, এ সম্বন্ধে অরুণাংশুর মতামত জিজ্ঞাসার অপেক্ষা নাই,—বিয়ে বলিলেই হইল! আস্পর্দ্ধা দেখ,—বিয়ে করিবে নাকি অরুণাংশু কখনো,—অবশ্য একজনকে ছাড়া। কিন্তু কোন্ জঙ্গল হইতে মা বাবা কোন্ নোলক-পরাকে টানিতে যাইতেছে, কে জানে। অবশ্য নিজের কাছে গোপন করিয়া আর লাভ নাই, অরুণাংশুর বুকটা দুরুদুরু করিতেছে। কাল তো সুজাতাদের বাড়িটা বন্ধ দেখিয়া আসিয়াছে সে। [illegible] একটু আগের কল্পনাকেও ছাড়াইয়া উঠিবে নাকি বাস্তব? স্বর্গটা [illegible]তেছে কেন,—মর্ত্ত্যে আসিয়া ছোঁয়া লাগিবে বুঝি! জীবনে স্বপ্ন কি সত্য হইয়া উঠিয়াছে কোনোদিন? এই আকস্মিকতা প্রত্যেকটা

শিরায় এম্‌নি শিহরণ তুলিয়াছে যে তার তুলনা নাই, উপমা খুঁজিয়া পাওয়া যায় না।

অরুণাংশু চটিয়া যাওয়া আর আগ্রহ, এই দুয়ের মাঝামাঝির একটা সুরে কহিয়া উঠিল, অথচ আমাকে একবার না জিজ্ঞেস করে যার তার সাথে—

মা কহিলেন, তোর মত নিয়ে বিয়ে দিতে হলে চিরজন্ম এমনি আইবুড়োই থাক্‌তে হ'তো তোকে।

অরুণাংশু কহিল, কিন্তু—

মা কহিলেন, কিন্তু আবার কি। সুজাতার মত লক্ষ্মী মেয়ে আর পাওয়া যায় বুঝি? যা যা ফাজলামো করিস নে।

তবে সত্যি, সত্যি যে। এ কী স্বপ্ন, না যাদু, না কী এ। অরুণাংশু বিশ্বাস করিতে পারে না,—এতটা হওয়াও কি সম্ভব। তার তীব্র ব্যাকুলতা, নীরব চাওয়া, তার গভীর রাতে কাঁদা এমনি করিয়া যে সার্থক হইয়া উঠিবে, ভাবিতেই পারে নাই সে। আজ উঠুক একটা সুরের তুফান, আকাশের এ-প্রান্ত হইতে ও-প্রান্তে সাতটা রঙ্‌ ঝলমলাইয়া উঠুক, আজ নাচের দোলায় দুলিয়া উঠুক সকল সৃষ্টি চরাচর!

এখন অরুণাংশু শুধু জাগর-স্বপ্ন দেখে। আর ছ'টা দিন, তার পর,—হ্যাঁ, তারপর—। আর শুধু পাঁচ দিন, চারদিন, তিনদিন, দুদিন, একদিন মাত্র। এক একটা দিন তার শিরাগুলিকে এম্‌নি করিয়া নাচাইয়া চলে যে আর বলা যায় না। জগতের এক অপ[illegible] কোণায় এক নারী ছিল, আর সে ছিল আরেক অন্ধকা[illegible] মন্ত্রে দুজনের মিলনের লগ্ন ঘনাইয়া আসিয়াছে?

## মানবের শত্রু নারী

বিয়ের দিন দুটো শুভলগ্ন আছে। মা অরুণাংশুকে জিজ্ঞাসা করিয়াছিলেন, কোনটায় বিবাহে তার মত। অরুণাংশু মোটেই রাত জাগিতে পারে না,—শুধু এই রাত জাগিতে পারে না বলিয়াই আগের লগ্নে বিবাহে মত দেখায়,—আর কিছুর জন্য নয় কিন্তু। কাজে কাজেই জোগাড় সেই রকমই হইতেছে।

রেণুকার জন্য আর পারা যায় না,—কী যে ফাজিল হইয়া উঠিয়াছে, তা বলার নয়। অত জোরে ওর বেণী আর টানিবে না বলিয়া একদিন প্রতিজ্ঞা করিয়াছিল, কিন্তু সব প্রতিজ্ঞাই রাখিতে হইবে বুঝি?

রূপকথালোকের রাজপুত্র পক্ষীরাজ ঘোড়ায় চড়িয়া চলিয়াছে,—গ্রাম, অরণ্য, তেপান্তরের মাঠ, তারপরই রাজকন্যার দেশ। এক জনহীন স্তব্ধ প্রাসাদে অবশেষে রাজপুত্রের যৌবন-স্বপ্নের দেখা মিলিল। রাজকন্যার মুখটা স্পষ্ট চোখে পড়িতেছে,—তার নাম? হ্যাঁ, তার নামও মনে হয় বৈকি। তরু-মর্ম্মরের সাথে যে নামটা শোনা যাইতেছে, নদী যে নামটী ধ্যান করিতেছে, সে নামটী—সুজাতা।

তারপর সুদীর্ঘ সাতটা দিন সপ্তম দিনে আসিয়া শানাইতে সুর তুলিল। এবং কি যে সুর তুলিল তা অরুণাংশু ছাড়া আর কেউ বুঝিল না,—এমনি ওস্তাদি সঙ্গীত সেটা।

ভোরবেলায় অরুণাংশু যথারীতি খাইতে চাহিল। অথচ যে প্রস্তাবটা না করিলেই মা অন্যান্য দিন বেজায় শঙ্কিত হইয়া উঠিত, আজ সে কথা শুনিয়াই তার বিস্ময়ের সীমা নাই। অথচ অরুণাংশু তবু তো বোঝে না। বলে, আঃ, আর দেরী ক'রোনা, পেটে আমার কী বিপ্লব সুরু হয়েছে, বোঝো না বুঝি?

মা কহিলেন, দূর্ লোভী, আজ খেতে আছে বুঝি! কিছুতেই আজ খেতে দেবোনা,—আজ খেতে নেই।

অরুণাংশু বাদানুবাদ করে। কিন্তু মুস্কিল তো ঐ খানটায়ই। মা'রা মোটেই লজিক জানে না। লজিকের উপর সম্ভ্রমও নাই। সেদিন অরুণাংশু মাকে জিজ্ঞাসা করিয়াছিল যে পাত্র এবং পাত্রী দুজনের বাপ মা-ই যখন এক জায়গায় ছিল তখন আর কলিকাতায় আসিয়া বিবাহের কোন্ প্রয়োজন ছিল। তার জবাব হয় অত্যন্ত খামখেয়ালী, যথা, মেয়েদের নিজের বাড়ীতে বিবাহ, আর অরুণাংশুদের এই সূত্রেই নতুন বাড়ীতে গৃহ-প্রবেশ। অরুণাংশু কিন্তু সেইখানে বিবাহ হইলেই বেশী খুসী হইত। যেই রাস্তাটার বাঁক ফিরিলেই বাদামগাছ এবং তার পরই একটা হলুদে রঙের বাড়ী একটা কৃষ্ণচূড়া গাছ দিয়া আড়াল করা। সেই পথটাতে তার অযুত স্বপ্ন জড়াইয়া আছে।

মা যখন কিছুতেই আর খাইতে দিল না তখন অরুণাংশু বাড়ি হইতে বাহির হইয়া বড় রাস্তায় উপস্থিত হইল। তার পরই চড়িয়া বসিল সমুখের বাস্-টায়। খাওয়ার উদ্দেশে নয়,—ইতিমধ্যে খাওয়ার কথাটা ও ভুলিয়া গিয়াছিল। অভিপ্রায়,—একটা গোপন অভিপ্রায় আছে বৈকি! নিউমার্কেটের দোকানগুলি এতক্ষণ খুলিয়াছে নিশ্চয়। একশো টাকার নোটটা আবার হারাইয়া না যায়!

একটা জিনিষ কেনা হইল, কিন্তু সেটা একজন ছাড়া বর্ত্তমানে আর কেউ জানিবে না। আর সেও জানিবে,—এখন নয়, সন্ধ্যার পরে,—রাতে। কে জানে সুজাতার এটা পছন্দ হইবে কিনা হইবে।

দোকানটা হইতে বাহির হইতেই বন্ধু অজয়ের সঙ্গে দেখা। সর্ব্বনাশ, অজয়ের কথা তো অরুণাংশু স্রেফ ভুলিয়া গিয়াছিল। নিমন্ত্রণের চিঠিও একটা দেওয়া হয় নাই ওকে। মাটি করিয়াছে,—তাড়াতাড়িতেও অজয়কে বাদ দেওয়ায় ওর লজ্জিত হওয়া উচিত।

অজয় চীৎকার করিয়া উঠিল, অরুণানন্দ স্বামী!

অরুণাংশু কহিল, চুপ, একটা কলেজ হষ্টেল নয়।

অজয় ওর পিঠ চাপড়াইয়া কহিল, তারপর কি খবর,—এক যুগ হলো দেখা হয় না।

অরুণাংশু ঠিক করিল খবরটা একটু চাপিয়া রাখা উচিত। একটু পরে না হয় জানান যাইবে,—ওর উচ্ছ্বাসটা একটু কমুক, নইলে পিঠটার অবস্থা যা হইবে তা আর যাই হোক্ খুব লোভনীয় নয়।

অজয় আবার বলে, কি খবর তোর, বল না?

অরুণাংশু কহিল, খবর? নাঃ,—খবর নেই কিছু।

অজয় কহিল, চল্ না আমার সঙ্গে টিটাগড়ে,—দুপুরটা কাটিয়ে আসবি। দরকার আছে কিছু?

অরুণাংশু কহিল, কিছু নেই,—মোটেই কিছু নয়। কিন্তু একেবারে টিটাগড়?

ওঃ, তাতে কি হয়েছে। ইউ নো, আই হ্যাভ্ গট্ এ কার্। মোটরে যেতে আর কতক্ষণই বা লাগে।

মন্দকার প্রস্তাব। মা খাইতে দিল না, বন্ধুর বাড়ীতে গিয়া এক পেট খাইয়া জব্দ করিবে মাকে। আর অজয় খাওয়ায় খুব ভাল। কিন্তু ব্যাপার হইতেছে, কাছাকাছি জায়গা তো নয়, একেবারে টিটাগড়!

অজয় কহিল, কিরে, ভয় পেয়ে গেলি নাকি। চল্‌না,—যে সময় তোর ইচ্ছে মোটর করেই আবার ফিরিয়ে দিয়ে যাব,—পেট্রলের পয়সাও চাইব না।

অরুণাংশু কহিল, রাজী।

মোটরে চলিতে চলিতে অরুণাংশু ভাবিল এখনো ওকে বিয়ের কথা বলা হইবে না! খাইয়া দাইয়া দুপুরে আসিবার সময় ওকেও টানিয়া আনা যাইবে। এখন চুপ থাকিয়া গ্রামের শোভা দেখা যাক্।

অরুণাংশুর আর আক্ষেপ নাই। বিস্তর খাওয়া হইল। মার কাছে গিয়া সবিস্তারে ওর একটা বর্ণনা দিতে হইবে। দু-একটা পদ বাড়াইয়া বলিতেও আপত্তি নাই। যতটা বেশী খাওয়ার কথা বলিবে, মা ততটা বেশী জব্দ।

খাওয়ার পরে অজয় কহিল, দশ মিনিট আমি ঘুমিয়ে নিচ্ছি, তারপরই অ্যাট্ ইওর সার্ভিস্। খাওয়ার পরে দশ মিনিট না ঘুমোলে আমার চলে না।

অরুণাংশু কহিল, বেশ।

অজয় একটা ইজিচেয়ারে শুইয়া পরক্ষণেই নাক ডাকাইতে লাগিল। অরুণাংশু খবরের কাগজটা চোখের সম্মুখে তুলিয়া আর একটা ইজি-চেয়ারে হেলান দিয়াছে। দশ মিনিট পরেই যাত্রা করিতে হইবে। বিয়ের আগে কী কী সব করিতে হয়,—এখানে আসা আজ ঠিক উচিত হয় নাই!

চমৎকার ইজিচেয়ারটা। দুপুরটায় সাড়াশব্দ নাই। খাওয়া হইয়াছে যথেষ্টের চাইতেও অনেক বেশী! শীঘ্রই অরুণাংশুর চোখ

ঢুলিয়া আসিল। তারপরই চোখ বুজিয়াছে। এবং একটা শাঁখের শব্দে চম্‌কাইয়া চোখ মেলিয়া দেখে, একী সর্ব্বনাশ, পশ্চিমের আকাশে অস্তগত সূর্য্যের শেষ রঙের রেখাগুলি টানা, আর গাছের ধারে ছায়া ঘনাইয়া আসিতেছে।

অরুণাংশু লাফাইয়া উঠিয়া পড়িল। এ কী, এযে সন্ধ্যা আঁধার করিয়া আসিতেছে।

কী সর্ব্বনাশ ঘুমে পাইয়াছিল তাকে!

অজয় কহিল, কী রে, চমকিয়ে উঠ্‌লি কেন?

অরুণাংশু চীৎকার করিয়া কহিল, মোটর, শীগগির মোটর আন। আর একটি সেকেণ্ড দেরী নয়,—শীগগির।

চা না খেয়ে?

দুত্তোর চা,—ওরে আমার বিয়ে আজকে।

বিয়ে! তোর?

হ্যাঁ হ্যাঁ, আর কথা নয়। পেট্রল আছে তো ভরা,—আলো আছে তো ঠিক। ঘণ্টায় ক'মাইল পর্য্যন্ত চলতে পারে তোর গাড়িটা?

হুঁ হুঁ করিয়া মোটর ছুটিয়া চলিয়াছে। পঁয়ত্রিশ, পঁয়তাল্লিশ, পঞ্চাশ,—আরো বেশী, ষাট্‌,—স্পীডোমিটারে অঙ্কটা লাফাইয়া লাফাইয়া বাড়িতেছে। একেবারে, 'কী ঘুম তোরে পেয়েছিল হতভাগিনী' ভাব অরুণাংশুর। মাকে জব্দ করিতে গিয়া এমন জব্দটাও তাকে হইতে হইতেছে।

এদিকে দুই বিয়ে বাড়ির লোকদের অবস্থা তো সঙ্গীন। অরুণাংশুর মার চিরকালই সন্দেহ ছিল তার ছেলের সংসারে আসক্তি কম।

গৌতমকে তাড়াতাড়ি বিবাহ দিয়া যে-পাশে আটকাইবার প্রয়াস ছিল অরুণাংশুর মায়ের মনের ইচ্ছাটাও ছিল অনেকটা সেই ধরণের। গৌতম বিবাহের পরে পালাইয়াছিল,—অরুণাংশু কি তার আগেই সংসার ছাড়িল না কি ?

সে রাতে অরুণাংশুর বিবাহ হইল না, এমন নয়। আগের লগ্নটা পার হইয়া গেলেও বেশী রাতে আর একটা ছিল। কিন্তু হায়, বিবাহের ইতিহাসে বিবাহের দিন বরকে এমনতর সবাই বকিবে, এমন শোনা যায় নাই। কিন্তু অরুণাংশুর কিছুই সহজে হয় না। ও যতই বুঝাইতে চায় যে ওর দোষ এতে মোটেই ছিল না, ততই এরা সব অবুঝ হইয়া ওঠে। কিন্তু সব চেয়ে রক্ষার কথা আর একটা লগ্ন আছে।

বিয়ে বাড়িতে শানাই আবার জোর করিয়া উঠিল। আলো, কোলাহল, উলুধ্বনি, তারপর শুভদৃষ্টি। এ কী সুজাতার মুখ, না স্বপ্ন একটা। এমন দুটী চোখের জগতে আর তুলনা নাই। এ কী যে দেখিল এবং কী যে না দেখিল অরুণাংশু তাহাই প্রায় ভাবিতে পারে না। প্রথম যৌবন-বিহ্বল রাতে যে স্বপ্ন সে দেখিয়াছিল, আজ এই শুক্লারজনীতে তাহা সত্য হইয়া উঠিল। স্বর্গ এতদিন পরে মর্ত্যে ঠেকিল আসিয়া।

যাক্, বিয়ে হইয়া গেল।

কিন্তু কুসুমে যেমন কীট, চাঁদে যেমন কলঙ্ক এবং মাছে যেমন কাঁটা, তেমনি বিয়ের সঙ্গে আছে রঙ্গ-পরিহাস। চারদিকে ভীমরুলের মত

## মানবের শত্রু নারী

একরাশ নারী তাকে ঘিরিয়া ধরিয়া ক্রমাগত কথার হুঁল ফুটাইতে লাগিল। কথা খুঁজিয়া না পাইলে অরুণাংশুর হাতটা নিশপিশ করিতে থাকে,—একটা ঠিক মত জবাব দেওয়ার চাইতে একখানা ঘুষি বসাইয়া দেওয়া ঢের সোজা। কিন্তু উপায় নাই কিছু,—মেয়েরা ঘুষি-অস্পৃশ্য! মেয়েদের এদিক দিয়া বেশ সুবিধা আছে।

বিয়ের বাড়ির ঝড় অনেকটা কাটানো গেছে। আজ কাল সময় পাইলেই অরুণাংশু পরিহাসের জবাব শানাইয়া রাখে,—কিছু উন্নতি হইয়াছে। এমন সময় একদিন ঠোঁট ঘুরাইয়া, বাঁকা কটাক্ষ্য হানিয়া শ্রীমতী সুজাতা কহিল, কী—ই?

অরুণাংশু গম্ভীর হইয়া কহিল, কি।

'কি সন্ন্যেসী ঠাকুর, নারী মানবের কি হয়?'

'শত্রু'।

ঈস্! তবে যে বড় আবার বিয়ে করা হলো।

অরুণাংশু গাম্ভীর্য্য রক্ষা করিয়া কহিল, শত্রুকে চোখে চোখে রাখা নিরাপদ,—স্বামী প্রস্তরানন্দ বলে গেছেন। বিবাহের বন্ধন দিয়ে বন্দী করে রেখে দিলুম।

'বটে,—কে বন্দী করে দেখাচ্চি', বলিয়া সহাস্যে সুজাতা অগ্রসর হইল।

অরুণাংশু দীর্ঘশ্বাস ফেলিয়া ভাবিল, হায় স্বামী প্রস্তরানন্দ, হায় তার পুস্তক!

সমাপ্ত

